(1) Srimal-Lakhvana (Ksmana) Senasya-atitya-ıajye. S.51. II. Srimal-Laksmansenadevapadanam-atita-rajye. S.74. III Laksmansensya-atita-rajya. S.83.

"The uniform manner of the expression of these three dates in the records of two kings of Pithi shows that they refer clearly to the post-regnal year of a king or an era. Calculating these dates according to La Sam, Dr. Roy Chowdhury says that the king whose reign was a thing of the past in the year 51 (= 1170 A.D.) can not be identified with Laksmansena of Bengal who ruled in the last quarter of the twelfth century. Therefore he concludes, "If the founder of Laksmansena-Era was not identical with Laksmana Sena of Bengal, he must have been the founder of the Sena dynasty of Pithi." ......Curiously enough Dr. Roy Chowdhury does not mention any king of Pithi of in the name of Laksmana Sena. The Early History of Bengal Page 102-103. Pramode Lal Paul M.A.

অধ্যাপক শ্রীঅনিলচন্দ্র বন্দ্যোপাধ্যায় ও অধ্যাপক ডক্টর শ্রীদীনেশচন্দ্র সরকার 'ভারতবর্ষের ইতিহাসে'র ৮২ পৃষ্ঠায় লিখিয়াছেন, "অনেকে মনে করেন, ১১১৯ খ্রীষ্টাব্দ হইতে লক্ষণ-সংবৎ নামক যে অব্দের গণনা আরম্ভ হইয়াছিল, তাহা লক্ষ্মণসেনের রাজ্যারম্ভ হইতেই প্রবর্তিত হয়। এই ধারণা সত্য বলিয়া মনে হয় না। সম্ভবত লক্ষ্মণসেন দ্বাদশ শতাব্দীর শেষভাগে রাজত্ব করিয়াছেন। এই সময়ে আর্যাবর্তের পশ্চিমাংশ মুসলমানগণের করতলগত হইয়াছিল।" এই সম্বন্ধে এখন পর্যন্তও আমরা কোনও স্থির সিদ্ধান্তে উপনীত হইতে পারি নাই। এবিষয়টি এখনও অনুসন্ধান-সাপেক্ষ রহিয়াছে।

**লক্ষ্মণ সেনের পলায়ন কলঙ্ক**– কাহারও কাহারও মত এইরূপ– মাধব সেনের সময় খিলিজি বঙ্গ-বিজয় করেন :

It is certain that the descedants of Laksmansena ruled in Eastern Bengal for a long time after the event. It is even possible that Nadiya may have been attacked after the death of Laksmansena during the reign of Madhavasena whose name appears to have been erased from this Bukerganj Copper-plate. We, therefore, think that if we put the two records together, the reasonable inference would be that Bengal fell after resistance and not as ignominously as depicted in the account. Laksmanasen's Flight from Nadiya. C. V. Vaidya. Indian Historical Quaterly. Edited by Narendranath Law. Vol. 1. No. 4. December 1925.

**নবম অধ্যায়**– ডক্টর শ্রীযুক্ত নলিনীকান্ত ভট্টশালী মহাশয় ১৩৪৪ সালের ফাল্গুন সংখ্যার "প্রবাসী" পত্রে ৬৫১-৬৫৭ পৃষ্ঠায় "প্রাচীন বঙ্গে দারু-ভাস্কর্য" নামক প্রবন্ধে প্রাচীন বাংলার রাজধানী শ্রীবিক্রমপুর নগরীর নালা পুষ্করিণী হইতে প্রাক্ মুসলমান যুগের দারু-ভাস্কর্যের যে সকল নমুনা ঢাকার চিত্রশালায় সংগৃহীত হইয়াছে তাহার পরিচয়

দিয়াছেন। রামপাল হইতে সংগৃহীত কাষ্ঠস্তম্ভ, মূর্তি, ইত্যাদি "প্রাক্ মুসলমান যুগের দারু-ভাস্কর্য, বাস্তবিকই কৌতূহলোদ্দীপক। আমরা তাহার কয়েকটির চিত্র প্রকাশ করিয়াছি।

একটি বৌদ্ধমূর্তি (স্থির চক্রমঞ্জুশ্রী?) ডক্টর ভট্টশালী মহাশয় এই প্রসঙ্গে লিখিয়াছেন :- "১৩০৫ খ্রীষ্টাব্দে পূর্ববঙ্গে মুসলমান অধিকার বিস্তৃত হইয়াছিল। এই মূর্তি তাহার পূর্ববর্তী। * * * আনুমানিক ১২৪০ খ্রীষ্টাব্দে সেন-বংশের পতনের পর ১৩০৫ খ্রীষ্টাব্দের মধ্যে পূর্ববঙ্গে বিক্রমপুর রাজধানীতে "নারায়ণকৃপাপ্রসাদসমাপাদিত গৌড়রাজ্যং" অরিরাজ দনুজমাধব শ্রীমদ্দশরথ দেবের বংশের রাজত্ব। এই অরিরাজ দনুজমাধব শ্রীমদ্দশরথ দেব মুসলমান ঐতিহাসিকগণের নিকট দনুজ রায় বলিয়া পরিচিত। ইনি পরম বৈষ্ণব, নারায়ণের কৃপায় গৌড় রাজ্য- অর্থাৎ, বিস্তৃত সেন-রাজ্যের পূর্ববঙ্গস্থ অংশে অধিকারী হইয়াছেন বলিয়া নিজের আদাবাড়ি তাম্রশাসনে লিখিয়া গিয়াছেন। তাঁহার বংশের অধিকারকালে রাজবাড়ির অভ্যন্তরে, অথবা অব্যবহিত বাহিরে বৌদ্ধ মন্দিরের অবস্থান বিশেষ সম্ভবপর বলিয়া মনে হয় না। দনুজরায়ের বংশের পূর্ববর্তী সেনবংশ ও বর্মবংশের অধিকারকাল সম্বন্ধেও সেই কথা খাটে। তবে এক কথা আছে। সামলবর্মের বজ্রযোগিনী শাসনে দেখা যায়, তিনি নারায়ণের প্রীতি কামনায় বিষ্ণুচক্রমুদ্রা দ্বারা মুদ্রিত তাম্রশাসন দ্বারা ভীমদেব-প্রতিষ্ঠিত বৌদ্ধদেবী প্রজ্ঞাপারমিতার মন্দিরে ভূমি দান করিতেছেন। কাজেই বর্ম-যুগে রাজবাড়ির নিকটেও বৌদ্ধ মন্দিরের অবস্থান অসম্ভব নহে। বর্ম বংশের পূর্বে পরমসৌগত মহারাজাধিরাজ শ্রীচন্দ্র বিক্রমপুর রাজধানী হইতে পূর্ববঙ্গ শাসন করিয়া গিয়াছেন। তাঁহার আমলে (আনুমানিক ৯৮৫ খ্রীষ্টাব্দ হইতে ১০২০ খ্রীষ্টাব্দ) রাজবাড়িতে বৌদ্ধমন্দির থাকাই স্বাভাবিক এবং অপূর্ব কলানৈপুণ্যমণ্ডিত মূর্তি ঐ আমলেই নির্মিত হইয়াছিল বলিয়া নির্ধারণ করা যায়।

নৈর পুকুর-ডক্টর ভট্টশালী মহাশয় নৈর পুকুর সম্বন্ধে বলেন- নৈ একজন অজ্ঞাত কুলশীল রাজার নাম বলিয়া মনে হয়। পুকুরের আয়তন দেখিয়া মনে হয়, ইনি বেশ বড় রাজা ছিলেন। ভাগীরথীর উত্তর কূলেও নৈহাটি অভিধের গ্রামগুলির নামে, এই রাজারই নাম বিজড়িত রহিয়াছে বলিয়া বোধ হয়। অপর পক্ষে বক্তব্য এই যে, নৈ-নদীর শব্দের অপভ্রংশ হওয়াও অসম্ভব নহে।"

আমরা ভট্টশালী মহাশয়ের নৈ-রাজার নাম হইতে নৈর পুকুর নাম হইয়াছে এই উক্তি সমর্থন করি না। নৈ-সংস্কৃত নদী, প্রাকৃ-নেঈ, নৈ-নদী-কটক দেখি স্নান করি মহা নৈ-কূলে চৈ-ভা। (জ্ঞানেন্দ্রমোহন দাসের অভিদান) কাজেই নদীর সহিত তুলনায় বিশালকায় দীঘি কিংবা নৈ-শব্দে নূতন খনিত দীঘি অর্থেও বুঝাইতে পারে। নৈ-রাজা অপেক্ষা নৈ-নদী বা নূতন পুকুর অর্থে ব্যবহৃত হওয়াই স্বাভাবিক।

৩২৭-৩২৮ পৃষ্ঠা- বিক্রমপুরের যে শোকাবহ জহরব্রত অনুষ্ঠিত হইয়াছিল, সে কোন্ নৃপতি? তাহা অদ্যাপিও স্থিরীকৃত হয় নাই। এই প্রসঙ্গে 'বঙ্গভাষা.ও সাহিত্যের ঐতিহাসিক ও "বৃহৎ বঙ্গ" প্রণেতা ডক্টর দীনেশচন্দ্র সেন মহাশয় বলেন,-

"আড়াই শত বৎসরের প্রাচীন হস্তাক্ষরে লিখিত রাঘব-পঞ্জী নামক কুলগ্রন্থ আমার নিকট রক্ষিত আছে। সেই পঞ্জীতে দৃষ্ট হয় দিগম্বর, নীলাম্বর ও বিষ্ণুদাস ফৌজদার নামক দাশবংশীয় তিন ব্যক্তি খ্রীষ্টিয় চতুর্দশ শতাব্দীর মধ্যভাগে সুয়াপুর গ্রামে আসিয়া বাস করেন। ইঁহারাই "বাজাসনের দাশ।"

এই তিন ব্যক্তি সামান্য বা নগণ্য ছিলেন না। ইঁহারা প্রসিদ্ধ পদ্মদাশের বংশধর, এবং পদ্মদাশ হইতে দশম স্থানীয়। পদ্মদাশ মহারাজ বল্লাল সেনের প্রধান সেনাপতি ছিলেন; চন্দ্রপ্রভায় ইহার সম্বন্ধে এই ভাবের উল্লেখ দৃষ্ট হয়,–

'সংগ্রামদক্ষো হতবৈরিপক্ষো গৌড়েশ- সেবার্জ্জিত পৌরুষঃ শ্রীঃ।

দাতা বিনীতঃ পরিপাল্য লোকান্ স বালিনছ্যাং বসতিং চাকর॥"

(মুদ্রিত চন্দ্রপ্রভা, পৃঃ ৩১৫)

এবং বংশীয় ভূতপূর্ব পুলিশ সুপারিন্টেণ্ডেন্ট কলিকাতা নিবাসী জগদীশনাথ রায় মহাশয়ের বাড়িতে বল্লাল সেন কর্তৃক পদ্মদাশকে প্রদত্ত সনন্দ সেদিন পর্যন্ত রক্ষিত ছিল। পদ্মদাশকে বল্লাল সেন মহাকুল প্রদান করেন। কিন্তু চণ্ডালিনী-দোষ-সম্পৃক্ত বল্লালের প্রদত্ত কুল বৈদ্যগণ প্রথমতঃ স্বীকার করেন নাই।

"বারেন্দ্র কায়স্থ, বৈদ্য, বৈদিক ব্রাহ্মণ

বল্লালের কুল না লইল তিনজন॥"

এই প্রবাদ অতি প্রাচীন। লক্ষ্মণ সেনের সময়ে বৈদ্যগণ কুল গ্রহণ করেন কিন্তু সে সময়েও বল্লালী কুল এদেশে সুপ্রতিষ্ঠিত হয় নাই। প্রাচীনতর-আভিজাত্য-দৃপ্ত বরেন্দ্র-দেশবাসীরা এই নূতন কুলীন সৃষ্টির বিপক্ষে প্রবল-প্রভাবে বাধা দিয়াছিলেন। বল্লালী কুল ক্রমে সেই বাধা অতিক্রম করিয়া দেশময় সুপ্রতিষ্ঠা লাভ করিল। কিন্তু বল্লালী কুলের শ্রেষ্ঠত্ব ও প্রতিপত্তি লক্ষ্মণ সেনের প্রায় সার্দ্ধশতবৎসর পরে বঙ্গদেশে স্বীকৃত হইয়াছিল। পদ্মদাশ হইতে নবম স্থানীয় চণ্ডীবর এইভাবে স্বজাতি-সমাজে অবিসম্বাদ শ্রেষ্ঠত্ব লাভ করিয়াছিলেন। ইনি রাঢ়দেশে মৌড়েশ্বর গ্রামে বাস করিতেন। বিদ্যা-বুদ্ধি এবং মর্যাদায় যাঁহারা তৎকালে বৈদ্য সমাজের অগ্রণী ছিলেন তাঁহাদের মধ্যে চণ্ডীবর অন্যতম। চণ্ডীবরের প্রপিতামহী সেন-ভূমের রাজা চন্দ্রসেনের কন্যা ছিলেন। চণ্ডীবরের পিতামহের দুই সহোদরা বিক্রমপুরের বৈদ্যরাজবংশে বিবাহিতা হন। বিক্রমপুরের ২য় বল্লালসেন (যিনি পোড়ারাজা নামে খ্যাত হন) এই দুই সহোদরার জ্যেষ্ঠাকে বিবাহ করেন। দ্বিতীয়া সহোদরা উক্ত রাজবংশের কাহ্নু খাঁর সহিত পরিণীতা হন। দ্বিতীয় বল্লালের এই মহিষীই অগ্নিকুণ্ডে প্রাণত্যাগ করিয়া স্বামীর অগ্রগামিনী হন। সকলেই অবগত আছেন, নিদারুণ মর্মপীড়ায় বল্লাল তাঁহার মহিষী ও অপরাপর পরিবারবর্গের সহিত জ্বলন্ত চিতায় আত্মবিসর্জন করিয়াছিলেন। ১৩৫০ খ্রীষ্টাব্দের কিছু পূর্বে এই দুর্ঘটনা সংঘটিত হয়। [প্রবাসী–আষাঢ়, ১৩১৯। ১২শ ভাগ, ১ম খণ্ড, ৩য় সংখ্যা, ঢাকা জেলার কয়েকটি প্রাচীন স্থান]

সুবর্ণগ্রামের ইতিহাস প্রণেতা স্বরূপচন্দ্ররায়ের মতে–

দ্বিতীয় লক্ষণ সেন

সুষেণ, বা সুর সেন

দনুজ রায়

পোড়া রাজা বা দ্বিতীয় বল্লাল সেন।

গোপালভট্ট রচিত বল্লাল চরিত মতে–

বৈদ্যবংশাবতংসোহয়ং বল্লালোনৃপ-পুঙ্গবঃ।
তদাজ্ঞয়া কৃতমিদং বল্লালচরিতং শুভম্॥
গোপাল ভট্টনাম্না চ তদ্রাজশিক্ষকেন চ।
অব্দরাজজমানে বসুভির্বাণৈরধিকশাকেষু।
রুদ্রেশ্চ দর্শিতে মাসে রাশিভির্মান সম্মিতৈঃ॥

অর্থাৎ, ১৩০০ শকাব্দে (১৪৭৮ খ্রীষ্টাব্দে) বৈদ্য বংশোদ্ভব রাজা বল্লালের অনুজ্ঞায় তদীয় শিক্ষক গোপাল ভট্ট কর্তৃক বল্লালচরিত রচিত হইল। এই বল্লালচরিত পাঠেও জানিতে পারা যায় যে, বৈদ্যরাজ বল্লাল বাবা আদম নামক মুসলমানের সহিত যুদ্ধ করিয়াছিলেন এবং তাঁহার পরিজনবর্গ জ্বলন্ত অগ্নিকুণ্ডে পতিত হইয়া দেহত্যাগ করিয়াছিলেন।

বাবা আদম সম্বন্ধে Arch, Survey of India 1927-1928-এর রিপোর্টে বাবা আদমের মসজিদের সংস্কার-কার্য সম্পর্কে লিখিত আছে :–

"An important monument in Eastern Bengal where an expenditure of Rs. 3,780 on special repairs was recorded during the year is the mosque of Baba Adam or Adamsahid at Kazi Kasba in the village of Rampal in the Dacca district. From an inscription preserved in its front wall, the mosque was built by Malik Kafur in the year 888 A. H. (1483 A. D.) in the reign of Jalaluddin Fateh Shaha, Sultan of Bengal, although the saint in whose name. It was erected and part of whose remains are enshrined in the adjoining tomb is supposed to have lived sometime in the 12th century A. D. The story goes that the aid of this renowned saint of Arabia was sought by some oppressed Mahammadan subject of king Ballal sena of Rampal and in the struggle that ensued, both the saint and the king lost their lives."

Whatever the historical truth underlying the tradition, it seems clear that Baba Adam must have been one of the earliest pioneers of Islam in Vikrampur, the most important stronghold of Hindu and Buddhist influences

in Eastern Bengal in the times immediately preceding the Mahammadan invasion.

The mosque is a typical specimen of the early pathan style architecture in Bengal. It has two octagonal pillars apparently Hindu origin supporting the springs of arches of six domes. The front facade shows the typical curved cornice, being probably the earliest known example of this style in a Mahammadan building. The three miharbs in the western wall were ornamented with beautiful moulded brick wall. The building seems to have suffered much by natural decay and from the invasion of pirates from the Arracan coast, the latter being probably responsible for the denundation of the stone capitals of the pilasters in the walls. Conservation included rebuilding all spalled and disintegrated brick work in the interior walls and arches of the facades, underprinning the foundations of the exterior walls, reconstruction of the cornice in accordance with the old construction and the water proofing of the rood, pages 43-44.

**জৈনধর্ম–** বিক্রমপুরের কোন কোন স্থান হইতে অতি সামান্য দুই-একটি জৈনপ্রভাব-সূচক মূর্তি পাওয়া গিয়াছে। আর জৈনসার গ্রাম নামটি জৈনপ্রভাব-সূচক বলিয়া মনে হয়। এ বিষয়ে বিক্রমপুরের ইতিহাসের দ্বিতীয় খণ্ডে বিস্তারিতভাবে আলোচিত হইবে।

# হরিআনন্দ বাড়রী*[১]
# বিক্রমপুরের প্রাচীন ইতিহাস

বিক্রমপুরের অতীত ইতিহাস সম্পর্কে আমাদের, অর্থাৎ বিক্রমপুরবাসীদের মনে একটা গভীর ভালবাসার অনুভূতি রয়েছে। আমাদের অতি প্রিয় এই জায়গাটির গৌরবময় অতীত আমাদের কল্পনায় যেন সুদূর স্বপ্নলোকের সুন্দর একখানি ছবির মতো সযত্নে বাঁধিয়ে রাখা, দীর্ঘকালের ব্যবধান বা রূঢ় বাস্তবের স্পর্শ তাকে যেন একটুও মলিন করতে পারেনি। অতীতের বিক্রমপুরের কী এক অপরূপ মায়াবী আকর্ষণ আছে, সে যেন সেই প্রবাদবাক্যের ইন্দ্রধনুর শেষ প্রান্তের স্বর্ণকলসের মতো, তাকে মনশ্চক্ষে বুঝি দেখা যায় কিন্তু ধরাছোঁয়া যায় না।

খ্রি.পূ. দ্বিতীয় এবং প্রথম শতাব্দীর গ্রিক ও লাটিন সাহিত্যে গঙ্গাবন্দর নামে একটি স্থানের উল্লেখ পাওয়া যায়, এটি নাকি ছিল গঙ্গারাষ্ট্রের রাজধানী। এই জায়গা অতি সূক্ষ্ম কার্পাস বস্ত্রের জন্য ছিল প্রসিদ্ধ এবং এর কাছাকাছি নাকি একটি স্বর্ণখনিও ছিল। ঢাকা, নারায়ণগঞ্জ, বিক্রমপুর অঞ্চলে বহু স্থানের নামে সোনা বা সুবর্ণ শব্দ ব্যবহৃত হয়েছে, যেমন, সুবর্ণবীথি, সুবর্ণগ্রাম (সোনারগাঁও), সোনারং, সোনাকান্দি ইত্যাদি। টলেমির বিবরণে যে-স্বর্ণখানির কথা বলা হয়েছে তা হয়তো সত্যিই মধ্য বা দক্ষিণ বঙ্গে কোথাও ছিল, এ রকম সম্ভাবনা একেবারে অসম্ভব বলে উড়িয়ে দেওয়া যায় না।[১]

সম্প্রতি পুরাতাত্ত্বিক অনুসন্ধানের ফলে যে তথ্য[২] আবিষ্কৃত হয়েছে তার ভিত্তিতে বলা হচ্ছে যে বিক্রমপুর অঞ্চলে আদিম এবং প্রাগৈতিহাসিক যুগেও মানুষের বসতি ছিল। বিক্রমপুরের বিভিন্ন অঞ্চলে পাথরেব তৈরি অস্ত্র ও অন্যান্য ব্যবহার্য জিনিসপত্র পাওয়া গেছে যাতে প্রমাণিত হয় যে পদ্মা ও বুড়িগঙ্গার তীরে তীরে আদিম প্রস্তরযুগেও মানুষ বাস করত। মধ্যপ্রস্তরযুগের কিছু কিছু চিহ্ন আবিষ্কৃত হয়েছে বাঘরা এবং সিরাজদিখান গ্রামে। আবদুল্লাপুর, বেতকা, শ্রীনগর, কনকসার প্রভৃতি গ্রামাঞ্চলে চিহ্ন পাওয়া গেছে প্রায় খ্রি. পূ. চার হাজার বছর আগে নবীন প্রস্তরযুগের মানব বসতির। কোথাও কোথাও পুরাতাত্ত্বিক খননকার্যে আবিষ্কৃত হয়েছে নবীন প্রস্তরযুগ এবং তার পরবর্তী তাম্রযুগের কিছু কিছু চিহ্ন। সোনাকোটি (লোহাজং) এবং আরও কিছু স্থানে খনন করে পাওয়া গেছে খ্রি. পূ. একুশ শতকের পাথরের অস্ত্রশস্ত্র, মাটির বাসন এবং আদি মানব বাসস্থানের কিছু কিছু নিদর্শন।

* হরিআনন্দ বাড়রী[১] (১৯২৯) বিক্রমপুরের সন্তান। তিনি ভারতের ইনটেলিজেন্স ব্যুরো মহাপরিচালক এবং হরিয়ানা ও হিমাচল প্রদেশের রাজ্যপাল ছিলেন। তাঁর 'ইনসান অ্যান্ড শাওয়ার' গ্রন্থের নন্দিতা মুখোপাধ্যায় কৃত অনুবাদগ্রন্থ 'আমার বিক্রমপুর' (আনন্দ পাবলিশার্স, কলকাতা, জুন ২০০৬) থেকে প্রবন্ধটি গৃহীত। এটি গ্রন্থের দ্বিতীয় পরিচ্ছেদ। প্রথম পরিচ্ছেদের নাম 'মহান বিক্রমপুর'।

রামপাল, বেতকা, মুনশিপাড়া ইত্যাদি কিছু কিছু জায়গায় খননকার্য চালিয়ে পাওয়া গেছে যেসব মানব বসতির চিহ্ন সেগুলি খ্রি. পূ. তিন থেকে চার হাজার বছরের পুরনো এবং হরপ্পা সভ্যতার সঙ্গে তার মিল আছে। ব্রোঞ্জ (কাংস) যুগের সভ্যতার নিদর্শনও পাওয়া গেছে বিক্রমপুরে। পুরাতত্ত্ব গবেষকদের মতে বিক্রমপুর অঞ্চলে আদি প্রস্তরযুগের শেষে এবং মধ্য প্রস্তরযুগে বাস করত নিগ্রয়েড্ জাতীয় মানুষরা, এরপর পশ্চিম বিক্রমপুরে এসে পৌঁছোয় ককেশীয় মানুষরা এবং পূর্ব বিক্রমপুরে দেখা দেয় মোঙ্গল জাতীয় মানুষের দল।

সমগ্র ভারতীয় উপমহাদেশের ইতিহাসের ক্ষেত্রে দেখলে[৩] আর্যদের এদেশে বসতিস্থাপন এবং তাদের সংস্কৃতির বিস্তারের সময়কার বিক্রমপুরের ইতিহাস আলাদা করে খুব সুসংলগ্নভাবে জানা যায় না, তার কারণ এ-বিষয়ে পর্যাপ্ত ঐতিহাসিক উপাদান পাওয়া যায়নি। অল্পবিস্তর যা জানা যায় তার উল্লেখ করছি। যেমন, গৌতম বুদ্ধ সম্ভবত দুই বা তিন বার বিক্রমপুরে এসেছিলেন। বিক্রমপুরের সাদাসিধা গঠনের কুটিরগুলি তাঁর ভালো লেগেছিল, শ্রমণদের তিনি ওই রকম কুটিরে বাস করতে উৎসাহিত করেছিলেন।[৪] এই তথ্য যদি সত্য হয় তা হলে বুঝতে হবে খ্রি. পূ. ষষ্ঠ শতাব্দীতে গৌতমবুদ্ধ বিক্রমপুরে এসেছিলেন, কারণ ওই শতকেই তিনি জীবিত ছিলেন। অধ্যাপক সিরাজুল ইসলাম লেনিনের মতে,[৫] খ্রি. পূ. ষষ্ঠ শতাব্দীর শেষের দিকে বিক্রমপুরের কিছু অংশ লিচ্ছবি রাজত্বের অন্তর্ভুক্ত ছিল। ইনি আরও বলেন নন্দবংশের এক রাজা মগধ জয় করেন এবং বিক্রমপুরেরও কিছু অংশ এই রাজ্যভুক্ত করেন।[৬] রমেশচন্দ্র মজুমদার[৭] এবং নীহাররঞ্জন রায়[৮] দু'জনেই মনে করেন এই নন্দবংশীয় রাজা ছিলেন বাঙালি। কয়েকজন গ্রিক লেখকের রচিত ইতিবৃত্ত থেকে জানা যায় খ্রি. পূ. ৩২৭-এ আলেকজান্ডারের ভারত আক্রমণের সময়ে বিয়াস বা বিপাশা নদীর পূর্ব দিকে ছিল দুটি শক্তিশালী রাজ্য। প্রথমটির নাম গঙ্গারিডি (Gangaridai) বা গঙ্গারাষ্ট্র, এর রাজধানী ছিল গঙ্গে (বা গঙ্গানগর) এবং দ্বিতীয়টি প্রাসিওই (Prasioi) (প্রাচ্য), এর রাজধানীর নাম পলিবথ্র (বা পাটলিপুত্র)। কোনও কোনও ইতিহাসবিদ মনে করেন ভাগীরথীর পূর্বতীরে ছিল গঙ্গারাষ্ট্র, এবং প্রাচ্য রাজ্য ভাগীরথীর পশ্চিমে প্রায় সমস্ত গাঙ্গেয় উপত্যকায় বিস্তৃত ছিল। কেউ কেউ আবার এও মনে করেন যে খ্রি. পূ. চতুর্থ শতাব্দীতে এই দুটি রাজ্য ছিল একই রাজার অধীনে এবং দুইয়ে মিলে গড়ে উঠেছিল এক বিশাল যুক্তরাজ্য। বিক্রমপুর ছিল গঙ্গারাষ্ট্রের মধ্যে।

এই যুক্তরাজ্যের শক্তিশালী রাজার নাম ছিল আগ্রামেস (Aggrams বা Xandrammes) (ইনি ছিলেন উগ্রসেনের পুত্র)। নীহাররঞ্জন রায় মনে করেন পুরাণে উল্লিখিত 'মহাপদ্ম নন্দ' আর এই আগ্রামেস সম্ভবত একই ব্যক্তি। শোনা যায় এক নাপিত পরিবারে তাঁর জন্ম, পুরাণকারের মতে মহাপদ্ম নন্দ ছিলেন শূদ্রবংশজাত। আর্যরা বঙ্গদেশের লোকদের শূদ্র বলতেন এই তথ্য এখানে বেশ খাপ খেয়ে যাচ্ছে। বঙ্গদেশের এ ছিল এক স্বর্ণযুগ, কারণ সম্রাট মহাপদ্ম নন্দর রাজ্য বাংলা ছাড়িয়ে মগধ ও আর্যাবর্ত পর্যন্ত বিস্তৃত হয়ে পড়েছিল। পরবর্তীকালে রাজা শশাঙ্ক এবং রাজা ধর্মপালও এই

কৃতিত্বের অধিকারী হয়েছিলেন। আলেকজান্ডার যে বিপাশা নদীর পূর্ব দিকে আর অগ্রসর হতে চাননি তার অন্যতম কারণ সম্ভবত এই যে, নন্দ রাজাদের বিশাল সৈন্যদল ও অগাধ ঐশ্বর্যের খবর শুনে তিনি নিরুৎসাহিত হয়ে পড়েন।

নন্দবংশের পতন ঘটে চন্দ্রগুপ্ত মৌর্যের হাতে, খ্রি. পূ. ৩২২ অব্দে। চন্দ্রগুপ্ত বিশাল এক রাজ্য প্রতিষ্ঠিত করেছিলেন কিন্তু পূর্ববঙ্গের বিক্রমপুর অঞ্চলকে অধীনে আনতে তাঁকে বেগ পেতে হয়েছিল যথেষ্ট।[৯] আলেকজান্ডারের প্রসিদ্ধ সেনাপতি সেলুকাস আলেকজান্ডারের জয়-করা কিছু কিছু রাজ্য পুনরাধিকার করার উদ্দেশ্যে চন্দ্রগুপ্ত মৌর্যের সঙ্গে যুদ্ধ করেছিলেন, কিন্তু পরাজিত সেলুকাসকে মাথা নত করে চন্দ্রগুপ্তের শর্ত অনুযায়ী সন্ধি করতে হয়। এরপর সেলুকাস মেগাস্থিনিসকে পাটলিপুত্রে চন্দ্রগুপ্তের রাজসভায় নিজের রাজদূত নিযুক্ত করেন। মেগাস্থিনিস পাঁচ বছর পাটলিপুত্রে বাস করেন এবং এই সময়ের মধ্যে বিক্রমপুরেও এসেছিলেন। মৌর্যযুগে ভারতবর্ষের সামাজিক, রাজনৈতিক এবং অর্থনৈতিক অবস্থার যে বিবরণ তিনি লিখে গেছেন তার মধ্যে শোনা যায় বিক্রমপুরের কথাও উল্লিখিত হয়েছে।[১০]

চন্দ্রগুপ্তের পর তাঁর পুত্র বিন্দুসার মগধের সিংহাসনে বসেন। ২৫ বছর (খ্রি. পূ. ২৯৮-২৭৩) তিনি রাজত্ব করেন। অধ্যাপক সিরাজুল ইসলাম লেনিন লিখেছেন,[১১] একবার বিক্রমপুরের লোকেরা রাজকর্মচারীদের বিরুদ্ধে বিদ্রোহ করলে বিন্দুসার নিজ পুত্র অশোককে পাঠিয়েছিলেন বিদ্রোহ দমন করতে। বিক্রমপুরের আবদুল্লাপুর অঞ্চলে এই বিদ্রোহ ঘটেছিল। মৌর্য সাম্রাজ্যের পতন এবং গুপ্তসাম্রাজ্যের (খ্রি. পূ. ১৮৫-৩২০) অভ্যুত্থানের মধ্যবর্তী প্রায় পাঁচ শতাব্দী ধরে বাংলাদেশে, তথা বিক্রমপুরে সময়টা কেমন যাচ্ছিল সেই ঘটনাবলির কোনও প্রামাণ্য ইতিহাস পাওয়া যায় না। রোম ও গ্রিসের পণ্ডিতদের লিখিত বিবরণী থেকে ইতিহাসবিদেরা এই সিদ্ধান্তে এসেছেন যে গঙ্গারিডি (বিক্রমপুর যার অংশ ছিল) এক সমৃদ্ধিশালী অঞ্চল ছিল।

গুপ্তবংশের প্রথম রাজার নাম শ্রীগুপ্ত তাঁর পুত্র ঘটোৎকচ। ঘটোৎকচের পুত্র চন্দ্রগুপ্ত রাজা হন। এরপর ৩৩৫ খ্রিস্টাব্দ-এ সিংহাসনে আরোহণ করেন চন্দ্রগুপ্তের পুত্র সমুদ্রগুপ্ত। ইনি বহু যুদ্ধ জয় করে এক বিশাল সাম্রাজ্য স্থাপন করেন, 'বঙ্গ' অর্থাৎ পূর্ববঙ্গ এই রাজ্যের অন্তর্ভুক্ত ছিল। কোনও কোনও ইতিহাসবিদের মতে মহাকবি কালিদাসের 'রঘুবংশম্' কাব্যের চতুর্থ সর্গে রাজা রঘুর দিগ্বিজয়ের যে-বর্ণনা আছে তা প্রকৃতপক্ষে সম্রাট সমুদ্রগুপ্তেরই বিজয় অভিযানের ইতিবৃত্ত।[১২]

রঘুবংশম্ কাব্যের একটি শ্লোক এই প্রসঙ্গে উদ্ধৃত করা হলো—

"বঙ্গানুৎখায় তরসা নেতা নৌ-সাধনোদ্যতান্।
নিচখান জয়স্তম্ভান্ গঙ্গাস্রোতোহন্তরেষু সঃ॥
আপাদপদ্মপ্রণতাঃ কলমা ইব তে রঘুম্।
ফলৈঃ সংবর্দ্ধয়ামাসুরুৎখাত-প্রতিরোপিতাঃ॥"

অর্থ— বঙ্গের (অর্থাৎ পূর্ববঙ্গ) রাজগণ তাঁদের যুদ্ধপোতগুলি নিয়ে দেখা দিলেন

প্রতিপক্ষ রঘুর সঙ্গে যুদ্ধের উদ্দেশ্যে, কিন্তু রঘু বীরত্বের সঙ্গে যুদ্ধ করে তাঁদের পরাজিত করলেন এবং গঙ্গার স্রোতধারার মধ্যে যে-দ্বীপগুলি আছে সেখানে নিজের বিজয়স্তম্ভ স্থাপিত করলেন। রাজাদের প্রথমে উচ্ছেদ করে তারপর তাদের আবার প্রতিষ্ঠিত করায় তাঁরা তাঁর (সমুদ্রগুপ্তের) চরণে যেন রোপণ করা ধানের চারার মতো শুয়ে পড়ে প্রণাম করলেন এবং প্রচুর ধনরত্ন উপঢৌকন দিয়ে পূজা করলেন।

'বিক্রমপুরের ইতিহাস' গ্রন্থের রচয়িতা যোগেন্দ্রনাথ গুপ্ত এই বর্ণনা পাঠ করে এই সিদ্ধান্ত করছেন যে এভাবে যে-অঞ্চল জয় করা হয়েছিল তা হলো বিক্রমপুর। এলাহাবাদের কেল্লায় একটি স্তম্ভে খোদিত লিপি থেকে তিনি নিজের এই সিদ্ধান্তের সমর্থন পেয়েছেন। এই লিপিতে সমুদ্রগুপ্তকে বলা হয়েছে সমতট দাবক (সমতট বিজয়ী)। বিক্রমপুর সমতটেরই অংশ। দিল্লির মেহেরৌলিতে কুতুবমিনারের কাছে এক লৌহস্তম্ভ আছে। এই স্তম্ভে উৎকীর্ণ লিপি থেকে জানা যায়, চন্দ্র নামে এক রাজা 'বঙ্গ' দেশের একগুচ্ছ রাজ্যের বিদ্রোহ দমন করেছিলেন। অনেক ইতিহাসবিদ এই রাজার পরিচয় নিয়ে বিতর্ক তুলেছেন। কারও কারও মতে শুশুনিয়া পাহাড়ের শিলালিপিতে যে-চন্দ্রবর্মণের নাম আছে তিনি আর এই চন্দ্ররাজা অভিন্ন ব্যক্তি। আবার অন্য অনেকে বলেন এই চন্দ্র হচ্ছেন গুপ্তবংশের রাজা চন্দ্রগুপ্ত বিক্রমাদিত্য বা দ্বিতীয় চন্দ্রগুপ্ত। যিনি খ্রিস্টীয় চতুর্থ শতকের মাঝামাঝি সময় বঙ্গের কয়েকজন রাজাকে পরাস্ত করেছিলেন। পুরাতন তাম্রপটে বিক্রমপুরের নাম 'বিক্রমপুর' বলে উল্লিখিত হয়েছে। দ্বিতীয় চন্দ্রগুপ্তের উপাধি ছিল বিক্রমাদিত্য, তার থেকেই 'শ্রীবিক্রমপুর' নামটির উদ্ভব এটাই এঁদের অনুমান। যোগেন্দ্রনাথ গুপ্ত এ-বিষয়ে কোনও নিশ্চিত সিদ্ধান্তে পৌঁছতে পারেন নি, তবে ওই অনুমানকে একেবারে বাতিলও করে দেননি তিনি।

বিক্রমপুরের স্থানীয় মানুষজন অনেকেই বিশ্বাস করেন চন্দ্রগুপ্ত বিক্রমাদিত্যের নাম থেকেই বিক্রমপুরের নামকরণ হয়েছে এবং এই বিক্রমাদিত্যেরই সভাকবি ছিলেন মহাকবি কালিদাস। তবে 'বঙ্গ' অথবা বিক্রমপুর অঞ্চল গুপ্তরাজাদের কতটা নিয়ন্ত্রণে বা অধীনে ছিল তা সঠিকভাবে জানা যায় না। বাংলাদেশের এক গ্রন্থকার দাবি করছেন যে কবি কালিদাস নাকি বিক্রমপুরে এসেছিলেন।[১৩]

বাংলা সাহিত্যের অনেক প্রাচীন পুথিতে বাংলার এক রাজা আদিশূরের নামের উল্লেখ পাওয়া যায়, বিক্রমপুরের সঙ্গে এঁর সম্পর্ক ছিল, কিন্তু ঠিক কোন সময়ে, কোন স্থানে তিনি রাজত্ব করতেন সে-সম্বন্ধে সঠিক ঐতিহাসিক তথ্য বা প্রমাণ পাওয়া যায়নি। কারও মতে আদিশূর ছিলেন রাজা শশাঙ্কের বংশধর, কিন্তু এ-তথ্যের পিছনেও ঐতিহাসিক প্রমাণের অভাব। আদিশূরের রাজধানী কোথায় অবস্থিত ছিল তা নিয়ে অনেক সম্ভাব্য স্থানের নাম করা হয়, কেউ বলেন বিক্রমপুরের রামপাল এলাকা, কেউ বলেন সোনারগাঁও, যা বিক্রমপুরের খুবই কাছে এবং এককালে বিক্রমপুরের মধ্যেই ছিল। আর একটি মত, পশ্চিমবঙ্গের মুর্শিদাবাদ জেলার কর্ণসুবর্ণ ছিল আদিশূরের রাজধানী। কিন্তু এইসব অনুমানের কোনওটিরই নিশ্চিত ঐতিহাসিক ভিত্তি নেই।[১৪]

শোনা যায়, ৫৩০ খ্রি. বা তার কাছাকাছি কোনও সময়ে হুন রাজা মিহিরকুল

বিক্রমপুরের অংশ শাসন করতেন এবং এঁর রাজ্যসীমানা আবদুল্লাপুর ও ফরিদপুর পর্যন্ত বিস্তৃত ছিল। পরে স্থানীয় রাজারা হুনদের পরাস্ত করেন। বাইরে থেকে বিভিন্ন মানবগোষ্ঠী বিক্রমপুরে এসে এখানকার অধিবাসীদের সঙ্গে মিশে গেছে। মৌর্যরাও এইভাবে এসে স্থানীয় লোকদের সঙ্গে সম্পর্ক গড়ে তুলেছিল এবং পদ্মাতীরে লোহাজং ও ভাগ্যকুলে বসতি স্থাপন করেছিল। মৌর্যদের সঙ্গে স্থানীয় জনগণের মিশ্রণের ফলে এক নতুন জাতের উদ্ভব হলো যারা নিজেদের বলত রাজপুত।

কয়েক দশক আগে ফরিদপুর জেলার (বর্তমানে বাংলাদেশে) কোটালিপাড়া ও ঘাগরাহাটিতে চারটি শিলালিপি আবিষ্কৃত হয়েছে। এগুলি থেকে জানা যাচ্ছে। ৫২৫-৬০০ খ্রি.-র মধ্যে গোপচন্দ্র ধর্মাদিত্য এবং সমাচারদেব এই তিনজন রাজা 'বঙ্গ' বা সমতটে রাজত্ব করতেন। গুপ্তসাম্রাজ্যের পতনের ঠিক পরবর্তী সময় এটি। এই রাজাদের সম্বন্ধে বিশেষ কিছুই জানা যায়নি এবং বিক্রমপুর তাঁদের রাজত্বের অন্তর্গত ছিল কি না তাও বোঝা যায় না। তবে আমার মতে এ সম্ভাবনা একেবারে উড়িয়ে দেওয়া যায় না, কারণ বিক্রমপুর ছিল সমতটেরই মধ্যে। তাছাড়া, আগেই বলেছি যেখানে এই শিলালিপিগুলি পাওয়া গেছে সেই কোটালিপাড়া জায়গাটি বৃহত্তর বিক্রমপুরের মধ্যেই ছিল। কোটালিপাড়ায় এবং কাছেই ঢাকা জেলার সাভারে সমাচারদেবের নামাঙ্কিত যে স্বর্ণমুদ্রা পাওয়া গেছে সেটিও আমার অনুমানের সপক্ষে একটি প্রমাণ বলা চলে। দুটি গুরুত্বপূর্ণ ঘটনার ফলে সমাচারদেবের রাজত্বের পতন ঘটে। প্রথমত, খ্রিস্টীয় ষষ্ঠ শতাব্দীর শেষে চালুক্যরাজ কীর্তিবর্মণ[১৫] অঙ্গ বঙ্গ, কলিঙ্গ ও মগধ জয় করেন। দ্বিতীয়ত, এই সময় গৌড়ে রাজা শশাঙ্কের অভ্যুত্থান ঘটে এবং তিনি আশেপাশে অনেক অঞ্চল নিজের রাজ্যভুক্ত করেন। খ্রিস্টীয় সপ্তম শতাব্দীর প্রথম চার দশক (৬০৬-৬৩৭ খ্রি.) শশাঙ্ক ছিলেন বাংলার প্রথম স্বাধীন সম্রাট, যিনি ওড়িশা এবং মগধ পর্যন্ত রাজ্য নিজের একচ্ছত্র আধিপত্যের অধীনে আনতে সক্ষম হন। তিনিই প্রথম বাঙালি সম্রাট যিনি বাংলার সীমান্ত পার হয়ে নিজের রাজ্যের সীমানা বহুদূর বিস্তৃত করেছিলেন। যদিও শশাঙ্ককে গৌড়েশ্বর বলেই উল্লেখ করা হয় কিন্তু দক্ষিণবঙ্গ এবং বিক্রমপুরও[১৬] তাঁর রাজ্যভুক্ত ছিল। এক বিবরণে জানা যায় বিক্রমপুরের অন্তর্গত আবদুল্লাপুর, লোহাজং, সিরাজদিখান, রামপাল, শ্রীনগর এইসব স্থানের শাসকবৃন্দের নিজেদের মধ্যে ছোটখাটো লড়াই চলত অবিরাম। রাজা শশাঙ্ক এখানে এসে গজারিয়া টঙ্গিবাড়ি ও আরও কয়েকটি জায়গা দখল করেন এবং তারপর সমগ্র মুনশিগঞ্জ এলাকা (অর্থাৎ বিক্রমপুর) নিজ রাজ্যভুক্ত করে নিয়েছিলেন। এই বিবরণে এ-কথাও উল্লিখিত হয়েছে যে, রাজা হর্ষবর্ধনের সময়ে চীন দেশ থেকে হিউয়েন সাং ভারত পর্যটনে এসেছিলেন এবং তিনিও বিক্রমপুর দেখে গেছেন। এই লেখক এও জানিয়েছেন যে ফা হিয়েন নামে আরও একজন চৈনিক পর্যটক বিক্রমপুরে এসেছিলেন[১৭] তাঁর বিবরণ থেকে জানা যায় বিক্রমপুর প্রায় তিরিশ বছর হর্ষবর্ধনের রাজ্যভুক্ত ছিল।[১৮] তারপর বিক্রমপুর অনেকগুলি ছোট ছোট রাজ্যে বিভক্ত হয়ে পড়ে।

শোনা যায় বহু শতাব্দী পূর্বে পূর্ববঙ্গের কোনও কোনও অংশে রাজত্ব করতেন

খড়্গবংশীয় রাজারা। কিন্তু তাঁরা ঠিক কোন সময়ে বা কোন অঞ্চলে রাজত্ব করে গেছেন সে সম্বন্ধে ইতিহাসবিদদের মধ্যে বহু মতভেদ আছে। এই বংশের প্রতিষ্ঠাতার নাম খড়্গোদ্যম, তাঁর পর যে-বংশধরেরা সিংহাসনে আরোহণ করেন তাঁদের নাম জাতখড়্গ, দেবখড়্গ এবং রাজ রাজভট। ইতিহাসবিদ নলিনীকান্ত ভট্টশালী ও আরও কেউ কেউ মনে করেন খ্রিস্টীয় ষষ্ঠ শতকের শেষদিকে এই রাজ্যের প্রতিষ্ঠা। 'ঢাকার ইতিহাস' প্রণেতা যতীন্দ্রমোহন রায়ের মতে সম্রাট যশোবর্মণের পতনের বহুকাল পরে নবম শতাব্দীর প্রথমদিকে পূর্ববঙ্গে একটি বিশেষ স্থানের রাজা হন খড়্গোদ্যম, এবং তাঁর পরবর্তী বংশধরেরা। তাঁরা নবম শতকের শেষপর্যন্ত রাজত্ব করেন।

'বিক্রমপুরের ইতিহাস' রচয়িতা ইতিহাসবিদ যোগেন্দ্রনাথ গুপ্ত একটু অন্যরকম মত প্রকাশ করেছেন। তিনি এই তথ্য পেয়েছেন যে, ৬৪৭ খ্রি. রাজা হর্ষের মৃত্যুর পর বাংলাদেশে রাজনৈতিক অরাজকতা দেখা দেয়। এইরকম সময়েই পূর্ববঙ্গে দেবখড়্গ ও তাঁর বংশধরেরা রাজত্ব করেছেন। এঁর মতে দেবখড়্গের রাজত্বকাল ৭৪০-৭৬০ খ্রি. পর্যন্ত। কিন্তু আবার অন্য আর একটি সূত্রে দেখেছেন যে পালবংশীয় রাজাদের একেবারে শেষপর্বে রাজা নারায়ণপালের শাসনকালের শেষদিকে (৮৭০-৯২৫ খ্রি.) খড়্গোদ্যম পূর্ববঙ্গে তাঁর রাজত্ব আরম্ভ করেন।

খড়্গবংশের শাসনকাল সম্বন্ধে আর একটি মত পাওয়া যাচ্ছে ড. রমেশচন্দ্র মজুমদার[১৯] সম্পাদিত গ্রন্থে। হিউয়েন সাং-এর বিবরণী উদ্ধৃত করে তিনি বলছেন খ্রিস্টীয় সপ্তম শতাব্দীর প্রথমার্ধে পূর্ববঙ্গে রাজত্ব করতেন এক ব্রাহ্মণ রাজবংশ। নালন্দা বিশ্ববিদ্যালয়ের অধ্যক্ষ শীলভদ্র ছিলেন এই বংশজাত। এই ব্রাহ্মণ রাজবংশের পতন ঘটিয়ে এক বৌদ্ধ রাজবংশের প্রতিষ্ঠা করেন খড়্গোদ্যম। জাতখড়্গ দেবখড়্গ ও রাজা রাজভট যথাক্রমে এরই পুত্র, পৌত্র ও প্রপৌত্র। চৈনিক পরিব্রাজক ইৎ সিং (I tsing) লিখেছেন রাজা রাজভট নামে সমতটে এক রাজা ছিলেন। খড়্গবংশীয় রাজা রাজভট আর তিনি একই ব্যক্তি হতে পারেন। শোনা যায় এই বংশ রাজত্ব করেছিলেন সপ্তম শতাব্দীর শেষার্ধ পর্যন্ত। সুতরাং দেখা যাচ্ছে, খড়্গবংশের রাজত্বকাল সম্বন্ধে সুনিশ্চিতভাবে কিছু বলা উচিত নয়। কিন্তু আরও কোনও কোনও বিষয়ে যথেষ্ট বিতর্কের অবকাশ রয়েছে। যতীন্দ্রমোহন রায়ের মতে খড়্গ রাজারা স্বাধীন নরপতি ছিলেন না, এঁরা ছিলেন পালবংশের অধীন সামন্ত রাজা। কিন্তু যোগেন্দ্রনাথ গুপ্ত মনে করেন খড়্গবংশীয়েরা স্বাধীন রাজা ছিলেন। ড. রমেশ মজুমদারও এই মতটি সমর্থন করেন।[২০]

যতীন্দ্রমোহন এবং যোগেন্দ্রনাথ গুপ্ত দু'জনেই মনে করেন, খড়্গবংশীয়দের রাজ্যের এলাকা ছিল অতি ক্ষুদ্র, সর্বগ্রামের কয়েকটি গ্রাম এবং ঢাকা জেলার ভাওয়াল, এইটুকুই ছিল তাঁদের রাজ্যের অন্তর্গত। "হিস্টরি অ্যান্ড কালচার অফ ইন্ডিয়ান পিপল" গ্রন্থে ড. রমেশচন্দ্র মজুমদার কিন্তু বলেছেন খড়্গবংশীয় রাজারা শুধু পূর্ববঙ্গে নয় দক্ষিণ এবং মধ্যবঙ্গেরও বিস্তীর্ণ এলাকায় রাজত্ব করেছেন।

খড়্গরাজাদের রাজধানীটি কোথায় ছিল? এ-প্রশ্নের উত্তরেও প্রচুর মতবিরোধ।

নলিনীকান্ত ভট্টশালীর মতে খড়্গবংশীয়রা ছিলেন সমতটের রাজা, আর তাঁদের রাজধানী ছিল কুমিল্লার কাছে 'কামতা' বা 'কারমানতা' নামক স্থানে। কিন্তু যতীন্দ্রমোহন রায় এ মতের বিরোধিতা করেছেন। কামতা বা কারমানতায় খড়্গদের রাজধানী ছিল এ-কথা যোগেন্দ্রনাথ গুপ্তও মানতে রাজি নন। তিনি বলছেন, বিক্রমপুরের সঙ্গে খড়্গরাজাদের সম্পর্ক ছিল এমন কোনও প্রমাণ পাওয়া যায় না। কিন্তু এ-বিষয়ে তিনি দৃঢ় নিশ্চয় যে প্রাচীনকালে বিক্রমপুরকেই সমতট বলা হতো এবং সেনবংশীয় রাজাদের সময় থেকেই সমতট বিক্রমপুর নামে প্রসিদ্ধি লাভ করে।

যোগেন্দ্রনাথ গুপ্ত আবার এমন কথাও বলেছেন যে সমতট রাজ্যের রাজধানী ছিল 'সমতট' নামে এক নগরী। কিন্তু প্রশ্ন উঠছে, কোথায় ছিল এই সমতট নগরী? রেনেল (Rennel) সাহেবের তৈরি একটি মানচিত্রে সমকোট[২১] নামে একটি জায়গা পাওয়া যাচ্ছে। যোগেন্দ্রনাথ গুপ্ত মনে করেন এইটিই ছিল সেই 'সমতট' নগর, এখন এই জায়গা তলিয়ে গেছে পদ্মা বা কীর্তিনাশার গর্ভে। সে জন্যই সমতট রাজ্যের রাজধানীর এখন আর কোনও চিহ্ন পাওয়া যায় না। প্রথম পরিচ্ছেদে আমি উল্লেখ করেছি যে অনেকে সোনারগাঁওকেই সমতটের রাজধানী বলে মনে করেন এবং যতীন্দ্রমোহন রায় লিখেছেন, সমতটের রাজধানী বিক্রমপুরের খুব কাছেই ছিল আর সোনারগাঁও থেকেও তার দূরত্ব খুব বেশি ছিল না।

সপ্তম শতাব্দীর মাঝামাঝি সময়ের পূর্ববঙ্গের ইতিহাসে রাতবংশ নামে আর এক বংশের নাম পাওয়া যাচ্ছে। এই বংশের জীবধারণ এবং শ্রীধারণ সমতটে রাজত্ব করেছেন। শ্রীধারণ ছিলেন এক দয়ালু বৈষ্ণব, তিনি কবি, চিত্রকর এবং শিল্পকলারসিকও ছিলেন। তাঁর পুত্র বলধারণ ছিলেন প্রতিভাশালী মানুষ, শিল্পকলা ও অশ্বারোহণে ছিল তাঁর অনুরাগ।[২২] ড. নীহাররঞ্জন রায়ের মতে খড়্গ এবং রাতবংশ প্রায় একই সময়ে সমতটে রাজত্ব করে গেছেন, তবে কে আগে আর কে পরে সেটার কিন্তু কোনও ঐতিহাসিক তথ্য-প্রমাণ পাওয়া যাচ্ছে না। তাঁর মতে রাজা শশাঙ্ক বাংলাদেশে যে-বিস্তৃত এলাকায় আধিপত্য করেছেন তারই ভিতরে এঁরা ছিলেন সামন্ত রাজবংশ।

সপ্তম শতাব্দীর মধ্যভাগ থেকে অষ্টম শতাব্দীর শেষ দিকে পর্যন্ত দীর্ঘকাল ধরে বাংলা ও বিহার অঞ্চলে চলেছিল চূড়ান্ত অরাজকতা। তার কারণ, এই সময় অনেকবার ঘটেছে বিদেশি আক্রমণ এবং প্রচুর ছোটখাটো রাজত্বের উত্থান ও পতন। সেই সময় দেশে সামাজিক ও রাজনৈতিক জীবনে শৃঙ্খলা ও স্থিরতা ফিরিয়ে আনার জন্য জনগণ নিজেদের মধ্যে থেকেই একজনকে নেতা বা রাজা নির্বাচন করলেন, এঁর নাম গোপালদেব। তিনিই পালরাজবংশের প্রতিষ্ঠাতা। পালরাজত্বের আরম্ভ হয় সপ্তম শতাব্দীর শেষদিকে।

এই সমাজ ও রাজনীতি ক্ষেত্রে অরাজকতায় যুগটিকে বলা হয় 'মাৎস্যন্যায়'। এই সংস্কৃত শব্দটির সঠিক ইংরেজি অনুবাদ করা কঠিন। হরপ্রসাদ শাস্ত্রী এই মাৎস্যন্যায়ের যুগকে ব্যাখ্যা করতে গিয়ে বলেছেন, বড়মাছ যেমন ছোট ছোট মাছগুলিকে গিলে ফেলে, তেমনিভাবেই অপেক্ষাকৃত বড় রাজ্যগুলি ছোটখাটো রাজ্যগুলিকে গ্রাস করছিল। এই

পরিস্থিতি থেকে উদ্ধার পাওয়ার জন্যই দেশের জনসাধারণ গোপালদেবকে নিজেদের নেতা বলে নির্বাচিত করে।

সংস্কৃত ভাষায় উৎকীর্ণ একটি প্রাচীন তাম্রপটে এই তথ্য স্পষ্টভাবে বর্ণিত হয়েছে–

"মাৎস্যন্যায়ম্ অপোহিতুম প্রকৃতিভির্লক্ষ্যাঃ করং গ্রাহিতঃ শ্রী-গোপালঃ।"

এর অর্থ, মাৎসন্যায়ের অবসান ঘটানোর জন্য জনসাধারণের দ্বারা নির্বাচিত গোপালদেব ভাগ্যনিয়ন্তা হলেন।

'মাৎস্যন্যায়' কথাটির উল্লেখ রামায়ণেও পাওয়া যায় "নারাজকে জনপদে স্বকং ভবতি কস্যচিৎ, মৎস্যাইব জনা নিত্য ভক্ষরতি পরস্পরম" অর্থাৎ অরাজক রাজ্যে কারও সম্পত্তি নিরাপদ নয়, মানুষ মাছের মতো পরস্পরকে ভক্ষণ করে।

'মাৎস্যন্যায়' জাতীয় পরিস্থিতির উল্লেখ শেকসপিয়রের রচনাতেও আছে। তিনি পেরিক্লিস, প্রিন্স অফ টায়ার (Tyre)-এ লিখেছেন :

"Third Fisherman : Master, I marvel how he fisher live in the sea.

First Fisherman : 'Why as men do a-land, the great ones eat up the little ones."

বাইরের আক্রমণের বিরুদ্ধে প্রতিরোধ গড়ে তোলা এবং নিজেদের দেশটিকে খণ্ড-বিখণ্ড হয়ে যাওয়া থেকে রক্ষা করা, এই দুটি উদ্দেশ্যে দেশের জনসাধারণ সম্পূর্ণ গণতান্ত্রিক পদ্ধতিতে নিজেদের মধ্যে থেকেই গোপালদেবকে নেতা নির্বাচন করে তাঁর হাতে তুলে দিল সারাদেশের কর্তৃত্বভার। সেই কতকাল পূর্বের মানুষর অনেকেই অনেক স্বার্থত্যাগ স্বীকার করে নিয়েও এমন সুচিন্তিতভাবে গণতান্ত্রিক পদ্ধতি অবলম্বন করে দেশরক্ষার কথা চিন্তা করেছিলেন, একথা ভাবলে সত্যিই আশ্চর্য হতে হয়। ইতিহাসবিদ ড. রমেশচন্দ্র মজুমদার লিখেছেন, "সেই সময়কার বাংলাদেশের নেতৃস্থানীয় মানুষেরা কতখানি সুস্থ, পরিণত রাজনৈতিক বুদ্ধি বিবেচনার অধিকারী ছিলেন, যার জন্য তাঁরা পরিস্থিতির গুরুত্ব বুঝে নিজেদের সমস্ত স্বার্থদ্বন্দ্বের উর্ধ্বে উঠে নিজেদের মধ্যে থেকেই একজনকে বাংলার একচ্ছত্র নেতার পদে বরণ করে নিয়ে সকলে তাঁর আনুগত্য স্বীকার করে নিয়েছিলেন, এ কথা ভাবলে তাঁদের প্রতি শ্রদ্ধায় মাথা নত হয়ে আসে। মনে হয়, এইভাবে 'সংসারধারণের মঙ্গলের জন্য ব্যক্তি স্বার্থ বিসর্জন দেওয়া',[২৩] প্রাচীন ভারতে এই ব্যাপারটি একেবারে অজানা ছিল না। যদিও ঢাকা বিশ্ববিদ্যালয়ের আবদুল মমিন চৌধুরী গোপালদেবের রাজপদে নির্বাচিত হওয়ার ঘটনাটা অদ্ভুত এবং ঠিক নাকি নির্ভরযোগ্য তথ্য নয়, এরকম মন্তব্য করেছেন।[২৪]

শোনা যায় ৭৮০-৭৯৫ খ্রি. পর্যন্ত গোপালদেব রাজত্ব করেছিলেন, কিন্তু এই হিসাব সঠিক কি না সে-বিষয়েও মতদ্বৈধ আছে। ড. রমেশচন্দ্র মজুমদারের গ্রন্থে (The History and Culture of Indian People, চতুর্থ খণ্ড, তৃতীয় অধ্যায়, পৃ. ৪৫ বলা হয়েছে গোপালদেবের রাজত্বকাল সম্ভবত ৭৫০-৭৭০ খ্রি. পর্যন্ত। তিনি বাংলার বিস্তীর্ণ এলাকায় সুশাসন প্রতিষ্ঠিত করেন, তাঁর রাজ্যের মধ্যেই ছিল বঙ্গ বা বাঙ্গালা অর্থাৎ

পূর্ববঙ্গ। তিনি নিজে ছিলেন বৌদ্ধ এবং নালন্দা বিহারের প্রতিষ্ঠাতা।

গোপালদেবের পর তাঁর পুত্র ধর্মপাল সিংহাসনে আরোহণ করেন। অধিকাংশ ইতিহাসবিদদের মতে ধর্মপালের রাজত্বকাল ৭৯৫-৮৩০ খ্রি. পর্যন্ত।[২৫]

ধর্মপাল ছিলেন এক সুদক্ষ ও শক্তিশালী সম্রাট, উত্তর ভারতেরও অনেকখানি তিনি নিজের অধিকারে এনেছিলেন। এর আগের পরিচ্ছেদে উল্লেখ করা হয়েছে যে অনেকে মনে করেন বিক্রমপুরের বিক্রমপুর বিহার তাঁর প্রতিষ্ঠিত। কথিত হয় যে ভাগলপুরের কাছে বিক্রমশিলা বিহার এবং উত্তরবঙ্গে সোমপুরী বিহারও ধর্মপালেরই কীর্তি। পশ্চিম ভারতে প্রতিহার রাজ এবং দক্ষিণ ভারতের রাষ্ট্রকূট রাজাদের সঙ্গে ধর্মপালের যুদ্ধ হয়। এইসব যুদ্ধে জয়লাভ করে শেষপর্যন্ত ধর্মপাল হয়েছিলেন ভারতের একচ্ছত্র সম্রাট। কনৌজের শাসক ইন্দ্রযুদ্ধকে পরাস্ত করে তার জায়গায় তিনি চক্রযুদ্ধকে কনৌজের রাজপদে বসিয়েছিলেন। সম্রাট ধর্মপালের নেতৃত্বে বাংলাদেশ উত্তর-ভারতের সবচেয়ে শক্তিশালী রাজ্যের সম্মান লাভ করেছিল। রাজা শশাঙ্ক একদিন যে বিশাল গৌড় সাম্রাজ্যের স্বপ্ন দেখেছিলেন সেই স্বপ্নকে সার্থক করে তুলেছিলেন সম্রাট ধর্মপাল। ধর্মপাল হয়ে উঠেছিলেন তাঁর প্রজাসাধারণের হৃদয়ের সমস্ত উদ্যম উৎসাহ এবং আশার মূর্ত প্রতীক। এক আদর্শ রাজ্য গড়েছিলেন তিনি।[২৬] ধর্মপালের পুত্র দেবপাল রাজত্ব করেন ৮৩০-৮৬৫ খ্রি. পর্যন্ত। কিন্তু এখানেও সাল তারিখ নিয়ে মতভেদ আছে। ইনিও ছিলেন সুদক্ষ এবং দয়ালু, দানবীর রাজা। অনেক বৌদ্ধ বিহার স্থাপন করেন। পিতা ধর্মপালের মতো দেবপালও প্রতিহারদের সঙ্গে যুদ্ধে জয়ী হন। উত্তর-পশ্চিম ভারতে যুদ্ধ করেন হুন এবং কম্বোজদের সঙ্গে। দক্ষিণে রাষ্ট্রকূট রাজকেও যুদ্ধে পরাস্ত করেন। পাল রাজাদের সম্বন্ধে ড. রমেশ মজুমদারের মন্তব্য, "বাংলাদেশের ইতিহাসে সম্রাট ধর্মপাল ও দেবপালের রাজত্বকাল সবচেয়ে গৌরবময় অধ্যায়। এর পূর্বে অথবা পরে, ব্রিটিশদের আগমনের আগে পর্যন্ত সময়ের মধ্যে বাংলাদেশ আর কখনও ভারতীয় রাজনীতিক্ষেত্রে এতটা গুরুত্বপূর্ণ স্থান অধিকার করেনি।" (The History and Culture of the Indian People, চতুর্থ খণ্ড, পৃ. ৫২)

সম্রাট দেবপালের মৃত্যুর পর থেকেই পালবংশের গৌরব ম্লান হতে শুরু করে। এরপর একে একে রাজা হন প্রথম বিগ্রহপাল, নারায়ণপাল, প্রথম মহীপাল ইত্যাদি। দেবপালের পরে প্রথম মহীপালই ছিলেন পালবংশের সবচেয়ে শক্তিশালী রাজা। বিক্রমপুরে থাকতে সেখানকার লোকসংগীত ও লোকগাথায় আমি এই মহীপালের নাম শুনেছি।[২৭] বিংশ শতকের তিরিশ ও চল্লিশের দশকেও এসব গাথা প্রচলিত ছিল। তাঁকে বাংলাদেশে পালবংশের দ্বিতীয় প্রতিষ্ঠাতা বলা চলে। দশম শতাব্দীর শেষ পঁচিশ বছর আর পরবর্তী শতকের প্রথম পঁচিশ বছর নিয়ে তাঁর রাজত্বকালেও একটি স্মরণীয় সময়।[২৮]

প্রথম মহীপালের পর রাজা হলেন তাঁর পুত্র নয়পাল। এঁরই সময় বিক্রমপুরের বজ্রযোগিনী গ্রামের দীপঙ্কর শ্রীজ্ঞান অতীশ বৌদ্ধজগতে আলোড়ন তুলেছিলেন। নয়পালের পর রাজা হন তাঁর পুত্র তৃতীয় বিগ্রহপাল। একাদশ শতাব্দীর শেষার্ধে ১৫

বছর রাজত্ব করেন ইনি। তৃতীয় বিগ্রহপালের তিন পুত্র– দ্বিতীয় মহীপাল, দ্বিতীয় সুরপাল এবং রামপাল। পিতার মৃত্যুর পর রাজা হন দ্বিতীয় মহীপাল (সম্ভবত ১০৭০ খ্রি.) তাঁর সময় কয়েকজন সামন্তরাজা বিদ্রোহ করেছিলেন। এরপর সন্দেহের বশে তিনি দুই ভ্রাতাকে কারাগারে বন্দি করেন, ফলে গুরুতর সমস্যার সৃষ্টি হয়। কৈবর্ত শ্রেণীর এক রাজকর্মচারী ছিলেন দিব্য। দিব্য বিদ্রোহী হয়ে দ্বিতীয় মহীপালকে হত্যা করেন এবং বরেন্দ্রভূমি বা উত্তরবঙ্গে নিজের রাজত্ব স্থাপন করেন।

শোনা যায় এইরকম সময়েই পালরাজারা তাঁদের রাজধানী সমতট অথবা বিক্রমপুরে সরিয়ে আনেন। কৈবর্ত বিদ্রোহের গোলযোগের মধ্যে সুরপাল এবং রামপাল বন্দিশালা থেকে পালিয়ে যান। দু'বছরের জন্য রাজা হন সুরপাল, তারপর তাঁর স্থানগ্রহণ করেন রামপাল। সেটা হলো ১০৭৭ খ্রি.।

উত্তরবঙ্গে কয়েক বছর রাজত্ব করেন দিব্য, এরপর রাজা হন দিব্যের পুত্র রুদক এবং তারপর তাঁর পুত্র ভীম। সংস্কৃত গ্রন্থ 'রামচরিত'-এর রচয়িতা সন্ধ্যাকর নন্দী লিখেছেন ভীমের শাসনকালে উত্তরবঙ্গ ছিল বেশ সমৃদ্ধিশালী, প্রজারা সুখে থাকত।

রামপাল তাঁর অনুগত সামন্ত রাজাদের সহায়তায় ভীমকে পরাজিত করেন। ভীম যুদ্ধে নিহত হন এবং রামপাল উত্তরবঙ্গ অধিকার করে নেন। গঙ্গা, অর্থাৎ পদ্মা এবং করতোয়া এই দুই নদীর মধ্যবর্তী কোনও স্থান রামাবতীতে রামপাল রাজধানী স্থাপন করেন। বিখ্যাত লেখক হরপ্রসাদ শাস্ত্রী বলেন, রাজা রামপালের এই রামাবতী নগর ছিল বিক্রমপুরের মুনশিগঞ্জে, কিন্তু অনেক ইতিহাসবিদ এর সঙ্গে একমত নন। তাঁরা বলেন, এখনকার মালদহ[২৯] শহরের কাছাকাছি কোথাও ছিল ওই রামাবতী। বিমলচন্দ্র দত্ত তাঁর 'বৌদ্ধ ভারত' গ্রন্থে (পৃ. ৪০) বলেছেন বামাবতী ছিল উত্তরবঙ্গে এবং সেখানে রামপাল জগদ্দল বৌদ্ধবিহারও প্রতিষ্ঠা করেছিলেন।

ঊনবিংশ শতকের শেষের দিকে হরপ্রসাদ শাস্ত্রী নেপাল থেকে বামচরিতের প্রাচীন পুথি আবিষ্কার করেন। এই পুথিতে রামাবতী নগরীর সৌন্দর্য বিস্তারিতভাবে বর্ণনা করা হয়েছে। এই পুথির রচয়িতা সন্ধ্যাকর নন্দী এ-গ্রন্থকে বলেছেন 'ঐতিহাসিক কাব্য'। কবি নিজেকে বলেছেন 'কলিকাল বাল্মীকি'। কাব্যটি দ্ব্যর্থবোধক, রামায়ণের কাহিনীর আবরণে এখানে পালবংশীয় মহাবাজ রামপালের কীর্তিকাহিনীই বর্ণিত হয়েছে।

রামপাল ছিলেন শক্তিমান শাসক, পূর্বপুরুষদের হৃতরাজ্য উদ্ধাব করতে তাঁকে অনেক লড়াই করতে হয়। তাঁর রাজত্বকালকে বাংলার স্বর্ণযুগ বলা হয়েছে। ছোটবেলায় মুনশিগঞ্জের কাছে রামপাল নামক স্থানে পুরাতাত্ত্বিক খননকার্যের ফলে যেসব প্রাচীন অট্টালিকাব ধ্বংসাবশেষ দেখেছিলাম তাতেই সেই গৌরবময় যুগের সম্বন্ধে কিছু ধারণা হয়েছিল। মুনশিগঞ্জ এবং রামপালে এইসব পুরাতাত্ত্বিক নিদর্শন সম্বন্ধে যাঁদের জ্ঞান আছে তাঁরাই এগুলি আমাকে দেখিয়েছিলেন। এইগুলি দেখার পর স্বভাবতই বিক্রমপুরের প্রাচীন ঐতিহ্য নিয়ে আমি গর্ববোধ করতাম।

রামপালের শেষজীবন বড় করুণ। তিনি নিজপুত্র রাজ্যপালের হাতে শাসনভার

তুলে দিয়ে নিজেই অবসর জীবনযাপন করতে শুরু করেন। ১১২০ খ্রি. সহসা একদিন সংবাদ পান তাঁর প্রিয় মাতুল মথনদেবের মৃত্যু হয়েছে। এই আঘাত তিনি সহ্য করতে পারেননি , মুঙ্গেরের কাছে গঙ্গায় ঝাঁপ দিয়ে আত্মহত্যা করেন। এ যেন এক নাটকের বিয়োগান্ত পরিণতি।[৩০]

রামপালের আর-এক পুত্র কুমারপাল রাজা হন সম্ভবত রাজ্যপালের মৃত্যুর পর। তাঁকে অনেকবার শত্রু-রাজাদের সঙ্গে লড়তে হয়েছিল। এরপর তাঁরই পুত্র তৃতীয় গোপাল রাজা হন। কিন্তু অস্বাভাবিক পরিস্থিতিতে মৃত্যু ঘটে তাঁর। তখন রামপালের সর্বকনিষ্ঠ পুত্র অর্থাৎ তৃতীয় গোপালের কাকা মদনপাল রাজ্য সভার গ্রহণ করেন ১১১৪ খ্রি.। মদনপালকেও শত্রুদের হাত থেকে রাজ্যরক্ষার জন্য অনেক যুদ্ধ করতে হয়। কিন্তু সেনবংশীয় বিজয়সেনের হাতে শেষপর্যন্ত পরাজয় ঘটে তাঁর। ক্রমশ বিজয়সেন সমগ্র বরেন্দ্র (উত্তরবঙ্গ) অধিকাব করেন এবং মদনপাল বাধ্য হয়ে আশ্রয় নেন অঙ্গদেশে (ভাগলপুর)। ১১৬১ খ্রি. পর্যন্ত রাজত্ব করেছিলেন মদনপাল। প্রায় এই একই সময়ে গয়াতে এক শাসক ছিলেন যাঁর নাম ছিল গোবিন্দপাল। তিনি রাজত্ব করেন ১১৬২ খ্রি. পর্যন্ত। ইনি সম্ভবত মদনপারের আত্মীয় ছিলেন, কিন্তু নিশ্চিতভাবে তাঁর সম্বন্ধে কিছু জানা যায় না। মোটের ওপর বলা চলে ১১৬১ বা ১১৬২ খ্রি. পাল রাজত্বের অবসান ঘটে।

পালরাজারা ছিলেন সর্বতোভাবে বাঙালি, বরেন্দ্রভূমি বা উত্তরবঙ্গের মানুষ। এঁদেরই রাজত্বকালে বাংলাদেশ এবং বাঙালি জাতি হিসেবে পরিচিতি লাভ করে ইতিহাসবিদরা কেউ কেউ পালদের ক্ষত্রিয়, কেউ-বা বলেছেন কায়স্থ। তবে সাধারণভাবে এটাই স্বীকৃত যে তাঁরা তিনটি উচ্চবর্ণের মধ্যে পড়েন না। এই রাজারা বৌদ্ধ মহাযান মতাবলম্বী ছিলেন। তবে সম্প্রতি প্রাপ্ত কোনও পুথি থেকে জানা গেছে, একজন পালরাজা নয়পাল শিবের ভক্ত ছিলেন, তিনি বৌদ্ধ ছিলেন না। তবে নিজেরা বৌদ্ধ হলেও পালরাজারা হিন্দুধর্মের পৃষ্ঠপোষকতা করতে এবং ব্রাহ্মণদের আচার অনুষ্ঠানে যোগ দিতে দ্বিধা করতেন না। মন্ত্রী, সেনাপতি বা অন্যান্য উচ্চ রাজপদে হিন্দুদের নিযুক্ত করতেও তাঁদের কোনও আপত্তি ছিল না। এইভাবে পালরাজারা ধর্মীয় এবং সামাজিক ভেদাভেদ উচ্ছেদ করে বিভিন্ন সম্প্রদায়কে সম্প্রীতি ও সমন্বয়ের বন্ধনে বাঁধতে পেরেছিলেন। সমাজ ও ধর্মের ক্ষেত্রে এই সুস্থ স্বাভাবিক দৃষ্টিভঙ্গি সৃষ্টি করতে পারাটাই পালরাজাদের শ্রেষ্ঠ অবদান। আজকের বাঙালি জাতি এই মানসিকতাই লাভ করেছে উত্তরাধিকার সূত্রে।